উত্তরবাহিনী গঙ্গার শ্রান্তধারা এসে আঘাত খায় তার উত্তর-পশ্চিম কোণে। পাক খেয়ে কলকলিয়ে ওঠে। কখন কাছে সবে আসে, কখনও বা পাক খেতে খেতে দূরে সরে যায় নিম্নকণ্ঠের এক কুলু কুলু শব্দ তুলে। ফিসফিসিয়ে কি যেন বলে কালজয়ী দুর্গটির কানে কানে। তারপর আবার উত্তরবাহিনী হয়। দুঃখের রাজ্য ছেড়ে বিশ্বনাথের পায়ের কাছে গিয়ে দিল খোলসা করতে।

যুগাতীত কাল ধরে এই একই রূপে চলেছে গঙ্গা। না কি তার বুকে মুখ লুকিয়ে যুগের পর যুগ ধরে কখন সাপিনীর মত ফুঁসে উঠছে আবার কখনও বা অভিমানিনী আশকীর মত কেঁদে চলেছে কেউ?

আর ঐ যে বিরাটবপু দুর্গ, কালের ইশাদী হয়ে পড়ে রয়েছে তার স্বভাব-সুলভ নির্লিপ্তভাব নিয়ে, তার প্রস্তরে প্রস্তরেও কি গঙ্গা-কথিত এ কাহিনীরই অদৃশ্য লেখা? কিসের কথা, কার কথা আলোচনা করে ঐ সলিল আর সলিল-নিমজ্জিত প্রস্তরখণ্ডগুলি?

একটাত' নয়, ঘটনাবহুল যে ঐ দুর্গের জীবন। ব্যথার ভেতর দিয়ে জন্ম। তারপর থেকে শুধু ব্যথাই পেয়ে এসেছে সে। নেই কোন অধিকার বোধ। ক্রীতদাসের মত হাত ফেরতা হয়ে এসেছে। বলবার কিছু নেই। মালিকের মর্জিই সব। খেয়ালে বা ক্ষমতায় রাখা। না রাখতে পারলেই হস্তান্তর।

সেই হস্তান্তরের সম্বৎসরগুলি পাওয়া যায়। কিন্তু তার অন্দরের কথা? অন্দরতো পাষাণ-প্রাকারের আড়ালে ঢাকা। সে আড়াল যখন ছিল না? যখন ছিল চুণাব নামে কেবল একটি নাতিবৃহৎ

পাহাড় অথবা বৃহদাকার টিলা? সে সময়ের কাহিনীটিও লোকের মুখে মুখে ফেরা এক জনশ্রুতি—

বিক্রমাদিত্যের অগ্রজ ভর্তৃহরি তখন উজ্জয়িনীর রাজা। ঘরে বাইরে তাঁর শান্তি। যেমন পেয়েছেন প্রজাদের শ্রদ্ধা তেমনি পেয়েছেন পত্নীর প্রেম। সেই সময়েই একদিন এক ব্রাহ্মণ এসে দাঁড়ালেন রাজসভায়। প্রণাম জানালেন রাজা। আর আশীর্বাদ হিসাবে ব্রাহ্মণ তাঁকে দিলেন একটি দুষ্প্রাপ্য ফল। এমন দুষ্প্রাপ্য জিনিষ পত্নীকে না দিয়ে থাকতে পারেন না রাজা। অংশ না দিলে আনন্দকে যে পুরোপুরি উপভোগ করা যায় না। কিন্তু সে অমৃতও গরলে পরিণত হতে বিশেষ দেরি হয় না। পরদিনই ব্রাহ্মণদত্ত সেই ফল দেখতে পান ভর্তৃহরি অপর একজনের হাতে এবং এও আবিষ্কার করেন যে সেই মানুষটিই হচ্ছে রাণীর গুপ্ত প্রণয়ী। সমস্ত পৃথিবীটাই যেন বদলে যায় রাজার চোখে। অবিশ্বাস আর জঘন্যতায় ভরা রাজপ্রাসাদে বাস করাও কঠিন হয়ে পড়ে তাঁর পক্ষে। এবং সে কথা তিনি লিখেও যান তাঁর 'সুভাষীতা' কাব্যে। তারপরই গৃহত্যাগ করেন তিনি।

দিনের পর দিন, বৎসরের পর বৎসর গড়িয়ে চলে। মহারাজ বিক্রমাদিত্য তখন রাজতক্তে সমাসীন। এমন সময় খবর পাওয়া যায় বিন্ধ্যাচলের পূর্বে চুণার পাহাড়ে আছেন ভর্তৃহরি। সন্ন্যাসীর বেশধারী, মৌনী। তবে আপন দেহখানির ওপরে তাঁর যত আক্রোশ। এমনি কি পাহাড়ের অঙ্গ কেটে যে মন্দিরটি ক'রেছেন তাতেও হাত দিতে দেননি কাউকে। কাজ করতে করতে কতদিন অজ্ঞান হয়ে গিয়েছেন, গ্রামের মানুষ এসে সেবা শুশ্রূষা করে ভাল করে তুলেছে। জ্ঞান হতেই লাফিয়ে উঠে বসেছেন, আমার এ উপকারটি কে তোমাদের করতে বলেছিল? আবার ভালও বাসেন। তাদের দুঃখকষ্ট নিজের বলেই মনে করেন। ছুটে গিয়ে

দাঁড়ান যদি কিছুটা তার লাঘব করা যায়।

শুনতে শুনতে সিংহাসন ছেড়ে উঠে দাঁড়ান বিক্রমাদিত্য। এখুনি যাবেন তিনি। নিয়ে আসবেন তাঁর অগ্রজকে। আবার বসাবেন তাঁকে তাঁর পরিত্যক্ত সিংহাসনে।

তবুও দেরি হ'য়ে গেল। গিয়ে পৌছুলেন যখন বিক্রমাদিত্য তখন অত্যাচারে অত্যাচারে নিজেকে শেষ করে এনেছেন ভর্তৃহরি। উত্থানশক্তি রহিত। শেষ নিঃশ্বাস ফেলবার পূর্বে কেবলমাত্র একটি কথাই বলতে পারেন তিনি অনুজকে, "এই মন্দিরের সোজা গঙ্গার পশ্চিম পারে আমাকে দাহ করো।"

তাই করেন বিক্রমাদিত্য। এবং সেইদিন থেকে চুণার বা তার পার্শ্ববর্ত্তী কোনও গ্রামের মৃতদেহ গঙ্গার পূর্বপারে দাহ হয় না। অলিখিত এ আইনকে শতাব্দীর পর শতাব্দী মেনে চলেছে সেখানকার মানুষ।

অগ্রজের শেষকৃত্য সমাপনান্তেও কিন্তু চলে যান না বিক্রমাদিত্য। চুণার পাহাড় তাঁকে টেনেছে। তার ভৌগলিক অবস্থানটিও বিশেষভাবে লক্ষ্য করেন তিনি। আর আছে সন্নিকটবর্ত্তী অঞ্চলে পাটা-পাথরের পাহাড়। অতএব দুর্গ নির্মাণ কষ্টসাধ্য হবে না। আদেশ হয়ে গেল মহারাজার। এল কারিগর, শ্রমিক, মিস্ত্রী। জেগে উঠল সমস্ত চুণার গ্রাম।

অবশেষে একদিন শেষ হল সেই দুর্গ নির্মাণ। খৃষ্টপূর্ব ৫৬ অব্দে।

ত্রিভুজাকৃতি বলা যায় দুর্গটিকে, ডিম্বাকৃতিও বলা যায় কিম্বা আরও ভালভাবে বলা যায় একটি বিরাটাকৃতি প্রদীপ। দক্ষিণের শেষাংশে এসে এক 'কোণ'এর সৃষ্টি করেছে। অন্তিম উত্তরে পূর্বমুখী দুর্গদ্বার। ঢালু হয়ে নেমে গিয়েছে। সেই ঢালু পথের মাঝামাঝি হাতী বাঁধবার পাথরের খিলান। দুর্গের উত্তর দিকে দুর্গাধিপের

ঢুটি মহল। পশ্চিমদিকে ভূগর্ভস্থ মালখানা আর তার পাশেই তহশীলখানা। পূর্ব আর দক্ষিণ দিক ঘিরে সিপাহ্ মহল। তার পাশেই একটি সাধারণ কয়েদখানা।

চুণারগড়ের সৃষ্টির এই কিম্বদন্তীর পরেই এক অন্ধকারের আড়াল। পূর্ণ ইতিহাস তার কেউ দেয় না। দেয় শুধু মালিকানার শতাব্দীগুলি। পৃথ্বীরাজ রায় পিথোরা, সাহেবুদ্দীন মহম্মদ ঘোরী, স্বামী রাজা।

তারপরে একটি কালের ঝাঁপ। কেটে গেল কত শতাব্দী।

এরপর জৌনপুরের মহম্মদ শা এই দুর্গের অধিপতি হলেন ১৪৪৫ খৃষ্টাব্দে। এর পরই আবার এক অন্ধকাবের পর্দা। সেই পর্দা ছিন্ন করে সুলতান ইব্রাহিম লোদী তাঁর ধনদৌলতের জিম্মাদার করে পাঠালেন তাজ খাঁকে। ইতিহাসের পৃষ্ঠায় আবার স্থান পেল চুণারগড়। আর সঙ্গে সঙ্গে নিজেই সে সৃষ্টি করতে লাগল তাব নিজস্ব ইতিহাস। যে ব্যথার কাহিনী আজও গঙ্গা ফিস ফিস করে আলোচনা করে দুর্গপ্রস্তরের কানে কানে। আশকী বেগমেব কাহিনী। সে যে সকলকে শুনিয়ে বলবার নয়।

সোজা মানুষ চলা পথে তার আসেনি। এসেছে ভালুকমারীব শ্বাপদ-সঙ্কুল এলাকার ভেতর দিয়ে বিন্ধ্যাচল পর্বত ডিঙিয়ে। লোকালয়কে এড়িয়ে এড়িয়ে। কিন্তু মির্জাপুরের কাছে এসেই মুশকিলে পড়ে যায় তারা। এত মানুষের বাস যেখানে সেখানে গা ঢেকে চলা খুবই মুশকিল। অতএব পরামর্শ সভায় বসে তারা। বয়ঃজ্যেষ্ঠ মীর আহ্মদ তাকায় মেয়েটির দিকে। চোখ ঝলসান রূপ। যে কোন পুরুষ মাথায় করে রাখবে ওকে। তাইত' আরও ভয়। ভাগ্যের ভাঁড়ত' তাদের খালি। সম্বল বলতে আছে কেবল এই

রূপসী ছোট বোনটি। এই হাতের গুটি ছেড়ে দিলে ভিখ্ মাঙা ছাড়া আর কোন রাস্তাই তাদের থাকবে না। বোনের দিকে তাকিয়ে থাকতে থাকতে বলে ওঠে মীর আহ্মদ, "চল্, ঐ পাহাড়ের ধার ঘেঁষে যাই।" দূরের পর্বতমালা দেখায় সে।

"কিন্তু তার আগে কিছু নাস্তার ব্যবস্থা করনা ভাইসাহেব," বলে ওঠে মেয়েটি, "পেটে দানা না পড়লে আর এক পাও চলতে পারব না।"

অতএব উঠতেই হয় মীর আহ্মদকে। কিন্তু কয়েক পাও যেতে হয় না তাকে। চম্‌কে দাঁড়িয়ে যায়। শক্ত মুঠিতে চেপে ধরেছে তার তরোয়ালটি। ওর ঐ দাঁড়িয়ে যাওয়া দেখে উঠে দাঁড়ায় অপর তিনজনও। পায়ে পায়ে এগিয়ে আসে। দেখে কয়জন ঘোড়সওয়ার এগিয়ে আসছে তাদের দিকে। স্থির হয়ে দাঁড়িয়ে যায় তারা বোনটিকে মাঝখানে রেখে। অপেক্ষা করতে থাকে চরম মোকাবিলার।

ক্রমে এগিয়ে আসতে আসতে একসময় সামনে এসে দাঁড়িয়ে যায় ঘোড়া কয়টি। ঘোড়সওয়ার ও পথিক, উভয় পক্ষই পরস্পরের দিকে তাকিয়ে থাকে কিছুক্ষণ। তারপর অশ্বারোহীদের ভেতর থেকে একজন এগিয়ে এসে পরিচয় দেয় তাদের। চুণার দুর্গের মালিক তাজ খাঁ, মালিকের জ্যেষ্ঠপুত্র দবীর খাঁ আর সেনাপতি আব্বাস খাঁ। পরিচয় দেওয়া শেষ করে জিজ্ঞাসা করে লোকটি, "তোমরা কারা?"

এতক্ষণ ধরে তাজ খাঁকেই খুঁটিয়ে খুঁটিয়ে দেখছিল মীর আহ্মদ। জোয়ার যাবার সময় দাগ রেখে যায় তার কূলে কূলে। কিন্তু কৈ, যৌবনের জোয়ার যাওয়ার দাগতো পাওয়া যায় না দুর্গ-মালিকের চেহারায়। শক্ত, সিকিম দেহে এখনও শক্তির প্রকাশ। মনে মনে খুশিই হয় সে। যথাদস্তুর কুর্ণিশ করে বলে, "হুজুর, আমরা

সুদূর মর্দিন সহর থেকে আসছি। আমার নাম মীর আহ্‌মদ। এরা আমার ভাই, ইশাক আর মীর দাদ। আর এই আমার বোন লড মালিকা।"

কথা শেষ করে মালিকার দিকে তাকায় মীর আহ্‌মদ। দেখে স্থির দৃষ্টিতে সে চেয়ে আছে দবীরের দিকে। আশার যে আলোটা জ্বলে উঠেছিল মনের কোনায় সেটা বুঝি নিভে যেতে চায় নৈরাশ্যের বায়ুহীন আবদ্ধতায়। দবীর খাঁ নওজোয়ান, খুব-সুরৎ। কিন্তু তার চেহারায় সে মরদভাব কোথায়? চোখের তারায় মাথা উঁচু করে দাঁড়াবার সে জিদ কোথায়? সমস্ত অন্তর যেন ঢুক্‌রে ওঠে মীর আহ্‌মদের—না, না, ও কিছুতেই এই তুর্কী কন্যাকে বশে রাখতে পারবে না। সঙ্গে সঙ্গে ধমক দিয়ে ওঠে সে, "এই বেওকুফ, হুজুরকে তসলীম্ জানালি না?"

সচকিত হয়ে তাড়াতাড়ি তাজ খাঁকে সালাম জানায় মালিকা।

মেঘের ছায়াটা এসে পড়েছিল বুঝি তাজ খাঁর মুখের ওপরে। সরে যায় সেটা। হাসি ফুটে ওঠে তার চোখে মুখে। আশান্বিত হ'য়ে ওঠে আহ্‌মদ। প্রার্থনা করবার মত ক'রে হাতদুটি পেতে বলে, "হুজুর মালিক, যদি অনুমতি করেন তাহ'লে চুণার দুর্গে আপনার সঙ্গে দেখা করতে পারি।"

"দুর্গ এখান থেকে অনেক দূর," বেশ হাসি হাসি মুখেই বলে তাজ খাঁ, "তোমরা হয়ত' যেতে পারবে কিন্তু তোমাদের এই বহিন্‌তো যেতে পারবে না। তাছাড়া মির্জাপুরের পরে যে জঙ্গলটি আছে, সেটি বড় খারাপ জায়গা।" কথা শেষ করে পশ্চাতে অপেক্ষমান একজন দেহরক্ষীকে ডাক দেয় তাজ খাঁ, হুকুম করে, "মির্জাপুরের তহশীলদার মনসুরের কাছে যা, তাকে বল্ এখুনি একটা—" বলেই হঠাৎ থেমে যায় হুকুমদাতা। কয়েকটা মুহূর্ত্ত। তারপর আহ্‌মদের দিকে তাকিয়ে বলে, "বহুদূর থেকে এসেছ তোমরা। বিশ্রামের

প্রয়োজন আগে। চল, তোমাদের বিশ্রামের ব্যবস্থা করে দিয়ে যাই। তারপর সুবিধামত একদিন গিয়ে আমার সঙ্গে দেখা কর।”

কথা শেষ করেই অশ্বের মুখ ঘোরায় তাজ খাঁ। সঙ্গে সঙ্গীরাও। ডুল্‌কি চালে এগুতে থাকে চতুষ্পদ কয়টি। তাদের অনুসরণ করে আহ্‌মদরা তিন ভাই আর মালিকা।

মির্জা মনসুরের গৃহে দিন সাতেক ছিল মালিকা। তারপরই তাজ খাঁর গৃহে নূতন বেগম হ'য়ে এসে উঠল সে। সঙ্গে এল তার তিন ভাই। তাজ খাঁর নবনিযুক্ত সহ-সৈনাধ্যক্ষ।

যেখান থেকেই আসুক আর যেভাবেই আসুক, মালিকা ফেলে আসেনি তার নারী-মনকে। দুর্গ প্রবেশের সঙ্গে সঙ্গেই বুঝতে পারে যে এখানে সে অনাকাঙ্ক্ষিত। সুদূর যাত্রাপথে যে লড়াই তাকে করতে হয়েছে তা কিছুই নয়। প্রকৃত লড়াই তার সবে সুরু হ'ল। তবুও কেমন ভাল লাগে তার। জীবনে প্রথম ভাললাগা মানুষটিও যে এই দুর্গেরই বাসীন্দা। অবসর সময়ে, বিশেষ ক'রে বৃদ্ধা বাঁদী নাসীনা যখন থাকে না, তখন জাফরির আড়ালে গিয়ে বসে। দিদৃক্ষু দুটি চোখ নিয়ে তাকিয়ে থাকে দুর্গের সদর অংশের দিকে।

সেদিনও তেমনি বসেছিল মালিকা। ভিজে চুল শুকায়নি বলে এলিয়ে রেখেছে পিঠের ওপরে। আর তাতে লজ্জারও কিছু নেই। কেননা এদিকে পুরুষ কেউ আসে না। দবীর, তার মা আর ছোট ভাই নকীব থাকে যে অংশে তার সঙ্গে মালিকার অংশের যোজক পথ একটি মাত্র দরজা। কিন্তু সেটা বন্ধই থাকে সব সময়। তাই নিশ্চিন্ত মনেই বসেছিল সে। এমন সময় দেখে মীর দাদের সঙ্গে উত্তেজিত ভাবে কিসব কথাবার্তা বলতে বলতে এসে দাঁড়াল দবীর। চোখ মুখের ভাব দেখে মনে হয় মীর দাদের কথায় বিশেষ

অসন্তুষ্ট হয়েছে সে। একমুহূর্ত্তে শরীরের এলায়িত ভাবটি কোথায় উবে যায় মালিকার। দৃষ্টি হয়ে ওঠে তীক্ষ্ণ। একটু ভয়ও হয় তার। মীর দাদ বড় একটুতেই রেগে ওঠে। ওরকম রাগী স্বভাব হলে পরের দরবারে কাজ করা চলে না। কিন্তু সে ভাবনা পরে করলেও চলবে। বর্তমানে ওদের তকরার কি বিষয়ে সেটাই আগে জানা দরকার। তাড়াতাড়ি উঠে দাঁড়ায় সে। নাসীনাকে ডাকতে থাকে। ঠিক সেই সময়ে দ্রুতপায়ে এসে অন্দরে প্রবেশ করে দবীর। প্রবেশ করেই থম্‌কে দাঁড়িয়ে যায়। পায়ের শব্দ পেয়ে মালিকাও ফিরে দাঁড়িয়েছে। একখানা দোপাট্টাও নেই হাতের কাছে যে মাথার ওপরে টেনে দেবে। নিজের এই বিপর্যস্ত অবস্থায় নিজেকে কেমন একটু অসহায় বোধ করে সে। তেমনি আবার ঠোঁটের কোণে এক টুকরো হাসির রেখাও দেখা যায় তার। দবীর যে এত লাজুক, তা তার জানা ছিল না। এসে ইস্তক সেই যে মাটির দিকে চোখ নামিয়েছে, একবারও সে দুটি তুলে তাকাল না তার দিকে। কথাত' বলবে না নিশ্চয়ই। অতএব তাকেই মুখ খুলতে হয় প্রথমে। কিন্তু কণ্ঠস্বরে সে তুর্কী তেজ নেই, নেই মালিকানা ভাব। ফিসফিসানি গলায় জিজ্ঞাসা করে, "কিসের এত তকরার হচ্ছিল তোমাদের ?"

"আব্বাজান কোথায় ?" প্রতিজিজ্ঞাসা করে দবীর।

"আমার জিজ্ঞাসার কিন্তু উত্তর পেলাম না।"

"বলবার মত কিছু নয়। বিশেষ কিছু হলে জানতেই পারবেন। আব্বাজান কি মহলে বেরিয়েছেন ?"

"হ্যাঁ।"

"ও," বলে মাথা নীচু করেই বেরিয়ে যেতে থাকে দবীর।

"শোন।" পিছন থেকে ডাক দেয় মালিকা।

ডাক শুনে কেবলমাত্র দাঁড়িয়ে যায় দবীর। ফিরে তাকায় না

হুকুমদাত্রীর দিকে। মালিকাকেই দু'পা এগিয়ে যেতে হয়।

"মীর দাদ বড় রাগী আর একবগ্গা। ওকে একটু সাবধানে নিয়ে চলো।"

"একজনের খেয়ালে সমূলে ধ্বংস হওয়াটা কোন কাজের কথা নয়।"

"কেন, কি হয়েছে?"

"আর অধিকক্ষণ এখানে দাঁড়িয়ে থাকাটা শোভন হবে না। আমি চলি।"

এরপর মালিকাকে 'দাঁড়াও' বলবার সুযোগটুকুও দেয় না দবীর। আর মাথায় একরাশ চিন্তার বোঝা নিয়ে কাষ্ঠপুত্তলিকার মত দাঁড়িয়ে থাকে মালিকা।

তাজ খাঁ এসে বিশ্রামকক্ষে ঢোকবার সঙ্গে সঙ্গে মালিকাও এসে প্রবেশ করে। আলবোলাটা নিজের কাছে টেনে নিয়ে ফুঁ দিয়ে আগুনটা ভাল ভাবে জ্বালিয়ে দেয়। তারপর মালিকের মুখের দিকে তাকিয়ে ফিক্ ক'রে হেসে ফেলে। তাজ খাঁও হাসে।

"কি ব্যাপার? দু'এক টান খাবে নাকি?" রহস্য করে তাজ খাঁ।

"খাব। যখন চুলগুলো সব রুইএর মত সাদা হয়ে যাবে, তখন ঐ দরিয়ার দিকে মুখ করে বসে বসে আলবোলা টানব। আজ কতদূর গিয়েছিলেন?"

"যাইনিত' কোথাও। সমস্ত চুণার একবার ঘুরে দেখে এলাম। কেন?"

"কারণ নেই কিছু। অনেকক্ষণ আপনি দুর্গে ছিলেন না, তাই জিজ্ঞাসা করছি। আমার ভাইরা কিরকম কাজ করছে?"

"মীর আহমদ শুধু সাহসী নয়, সুচতুরও বটে। ইশাককে বুঝতে পারিনি এখনও। মীর দাদ চাপ দিচ্ছে সৈন্য আরও বাড়াতে হবে। কিন্তু মুশকিল কি জান?" বলেই চুপ করে যায় তাজ খাঁ। চোখ পড়ে দরজার দিকে। নাসীনা এসে দাঁড়িয়েছে। তার দিকে তাকাতেই সে সেলাম করে বলে, "বেগমসাহেবা আপনাকে সেলাম জানিয়েছেন।"

"কেন?" ঈষৎ বিরক্তির সুরেই জিজ্ঞাসা করে তাজ খাঁ।

"সে কথা বলেননি হুজুর।"

"আচ্ছা যাব, যাও।"

নাসীনা সরে যায় কিন্তু চলে যায় না। তাজ খাঁর নির্গমনের অপেক্ষা করতে থাকে। কিন্তু সে রকম কোন লক্ষণই প্রকাশ পায় না দুর্গাধিপের ব্যবহারে। মালিকার একখানি হাত নিয়ে নিজের শ্মশ্রুমণ্ডিত গণ্ডদেশের ওপরে বুলিয়ে দিতে দিতে পূর্বকথার সূত্র ধরে বলে, "মুশকিল হয়েছে এই যে বাবর ইব্রাহিম লোদী নয়। ইব্রাহিম লোদী বিশ্বাস যাকে করতেন তাকে পরিপূর্ণ ভাবেই বিশ্বাস করতেন। কিন্তু বাবরের বিশ্বাসের সঙ্গে হিসাব মিশিয়ে আছে। তাঁর কাছে প্রতিটি জায়গীরদার, সুবেদার, রাজা বা নবাবের সৈন্যের হিসাব রয়েছে। এই সৈন্য-সংখ্যা বাড়াতে বা কমাতে গেলে বাদশাহের অনুমতি নিতে হবে।"

"উনি জানবেন কি করে?"

"গোপন খবর দেবার লোকেরই যদি অভাব ঘটল তা'হলে আর রাজ্য পরিচালনা করতে হয়না কাউকে। যাই, দেখি উনি কি জন্যে সেলাম জানিয়েছেন," বলে উঠতে গিয়ে দু'হাতে এই নবীনা বেগমকে জড়িয়ে ধরে তাজ খাঁ। নিজের মুখখানি চেপে ধরে মালিকার মসৃণ গণ্ডে। তার প্রতিটি নিশ্বাসে আসঙ্গলিপ্সার উত্তেজনা অনুভব করে মালিকা। কিন্তু নিজের ভেতরে খুঁজে পায়না

কোন জৈব প্রেরণা। মাদকতাহীন এক কর্তব্য সম্পাদন শুধু করে চলেছে সে দিনের পর দিন। মালিককে খুশি রাখবার জন্যে যে ভাবে কাজ করে যায় এক ক্ষুদ্র মোলাজিম।

"আপনি যে কি করেন!" একরকম ঠেলেই তাজ খাঁকে সরিয়ে দেয় মালিকা, "নাসীনা বাইরে অপেক্ষা করছে আপনার জন্যে।"

"ওটাকে ও তরফে সরিয়ে দেব," বলে উঠে দাঁড়ায় তাজ খাঁ। চোখে মুখে তখনও তার কামোত্তেজনা। বাধা পাওয়ায় কিঞ্চিৎ বিরক্তও বটে। বলে ওঠে, "ওদের কি প্রয়োজন হয়, না হয়, তুমিই দেখবে এবার থেকে। আমি ওদের বলে দেব তোমাকেই সব প্রয়োজনের কথা জানাতে।"

"আর যদি জনাবকেই প্রয়োজন হয়?" কথাটা বলেই ফিক্ ক'রে হেসে ফেলে মালিকা।

যাওয়ার ছন্দে পা বাড়িয়েও থেমে যায় তাজ খাঁ। কথা নয়, কামনার আগুনটাকে আরও উস্কে দিল যেন। মুখ ফিরিয়ে একবার দেখে সে। তারপরই সাঁ ক'রে ঘুরে দাঁড়িয়ে দু'হাতে তুলে নেয় তার মানবীকে। আদিম রিপুতাড়িত এক ক্ষিপ্ত পশু যেন।

"উঁহু, তা হবেনা," ছটফটিয়ে ওঠে মালিকা, "জনাব কথা দিয়েছেন, আগে বখসিস দেবেন।"

হো হো ক'রে হেসে ওঠে তাজ খাঁ। বলে, "বেশ, কথা দিচ্ছি সোনার পৈছা দেব। বেগম এবার খুশ্ নিশ্চয়ই?"

দরজার ওপাশে দাঁড়িয়ে সবই শোনে নাসীনা, সবই বোঝে। তারপর দ্রুত অথচ নিঃশব্দ পায়ে সরে যায় সেখান থেকে।

ঘরে বসে থাকা অভ্যাস নয় দবীরের। প্রয়োজনের কারণে শুধু একবার করে ঘরে আসা। প্রয়োজন মিটলেই আবার বেরিয়ে

পড়ে তুর্গের বাইরে। সারবন্দী একটানা ছোট ছোট ঘর। মাঝখান দিয়ে সরু রাস্তা। সৈন্যদের আবাস-স্থল। তারই একধারে এক-ফালি ফাঁকা জায়গা। বাজার। বাজারের কিছু পূবে পৃথক একটি বাড়ী। বাড়ীটির সর্বাঙ্গে অবস্থার স্বচ্ছলতার প্রকাশ। সৈনাধ্যক্ষ আব্বাসের গৃহ। তুর্গ ছেড়ে সোজা এইখানেই এসে উপস্থিত হয় দবীর। এমনি নয়। বিশেষ আকর্ষণ কিছু আছে। আব্বাসের অনূঢ়া কন্যা আমিনা। এই তনুজাটিকে নিয়েই যত চিন্তা আব্বাসের। দামাদ হিসাবে দবীর সত্যই লোভনীয়। কিন্তু কন্যা তার মালিকা বেগমের মত রূপবতী নয় যে সেনাপতির ঘর থেকে তুর্গমালিকের ঘরে গিয়ে উঠবে। সে কথা বড় একটা ভাবে না দবীর। শুধু রূপই কি স্নিগ্ধ হয়, অন্তঃকরণ হয় না? বরঞ্চ বড় ঘরে রূপ নিয়ে বহু গোলমাল। তার চাইতে সাদামাটা বৌ থাকলে কারও নজরে পড়বার সম্ভাবনা থাকে না। তাই অবসব মুহূর্ত্তে সে ছুটে আসে এইখানে। সেদিনও আসছিল তাই। সৈন্যদের ছাউনির ভেতর দিয়ে। চিরদিনের অভ্যাস মত গৃহবাসীদের কুশল সংবাদ নিতে নিতে। এমন সময় কিসের একটা গোলমালের শব্দ কানে আসতে থমকে দাঁড়িয়ে যায় সে। তারপরই একটা ঘরের পাশের সরু একফালি জমির ওপর দিয়ে গিয়ে পড়ে ওধারের রাস্তায়। দেখে বেশ ভিড় জমে গিয়েছে একটা ঘরের সামনে। সেই ভিড়ের ভেতরে তুর্কী বীব মীর দাদ বিশেষ আস্ফালনের সঙ্গে কাকে যেন শাস্তি দিচ্ছে। আর সঙ্গে সঙ্গে ডুকরে কেঁদে উঠছে কে সামনের ঘরটির ভেতরে। দ্রুতপায়ে এগিয়ে যায় দবীর। গিয়ে দাঁড়ায় ভিড়ের একধারে। পাশের লোকটিকে জিজ্ঞাসা করে কি হয়েছে। লোকটির দৃষ্টি সামনের দিকে নিবদ্ধ। দবীরের দিকে মুখ না ফিরিয়ে বেশ ঝাঁঝের সঙ্গেই উত্তর দেয়, "কি আবার হবে? বড়া আদ্‌মির জুলুম। লোকটা কয়দিন ধরে ব্যেমারীতে পড়ে ছিল। আজ



বাজারে গিয়েছিল একটু গোস্ত মোলতে। এমন সময় ঐ ছোটে নবাব চেপে ধরে ওর সামান কোঠিতে পৌঁছে দিয়ে আসতে হবে। লোকটা বে-তাগদ্ হয়ে পড়ায় হাঁত জোড়ায়। এই গোস্তাকির জন্যে লোকটাকে ধরে নিয়েএসে ওর জরুর সামনে পিটছে নবাব সাহেব।"

এই কাহিনীটুকু শোনবার জন্যেই যেন নিজেকে কোন রকমে ধরে রেখেছিল দবীর। তারপরই ছিলে ছেঁড়া ধনুকের মত লাফিয়ে গিয়ে পড়ে মীর দাদের সামনে।

"মালজান নিয়ে এখান থেকে চলে গেলেই তোমার পক্ষে ভাল হবে মীর দাদ মিঞা। সিপাহ্‌দের ক্ষেপিয়ে দিয়ে নিজের জান নিয়ে পালাতে পারবে না শেষে।"

"সেটা আপনাকে দেখতে হবে না ছোট জনাব। সিপাহ্‌রা আমার অধীনে, আপনার অধীনে নয়।" স্পষ্ট বিদ্রূপের সঙ্গেই বলে ওঠে মীর দাদ।

তার কথাগুলি যেন আগুন ছিটিয়ে দেয় দবীরের সর্বাঙ্গে। সিপাহের সামনে এভাবে অপমান সহ্য করা কঠিন হয়ে পড়ে তার পক্ষে। চীৎকার করে ওঠে সে, "দেখতে চাও ওরা কার অধীন? একটা কথার ওয়াস্তা—"

কথা শেষ হয় না দবারের। "কি, হয়েছে কি?" বলতে বলতে ভিড় ঠেলে সামনে এসে দাঁড়ায় মীর আহ্‌মদ। খবরটা ইতিমধ্যেই তার কাছে পৌঁচেছে। অবশ্য মীর দাদের অত্যচারের কাহিনীটুকু শুধু। তাই শুনেই ছুটে এসেছে সে। এসে দেখে ঘটনার স্রোত বইতে আরম্ভ করেছে আর একমুখো। কিন্তু এ জিনিষকে আর এগুতে দেওয়া সমীচীন নয়। তাড়াতাড়ি এগিয়ে গিয়ে মীর দাদের হাত ধরে টানতে টানতে বাইরে বের করে নিয়ে যায়। দবীরের সঙ্গে এ বিষয়ে কোনও কথা বলবার প্রয়োজন করে না। এতক্ষণে সিপাহ্‌দের মুখ খোলে। একের পর এক

মন্তব্য করে যেতে থাকে। তাদের প্রতিটি কথায় অসন্তোষের সুর। লক্ষ্য করে দবীর আর ভাবতে থাকে এরা কয় ভাই বোন কি তাদের ভাগ্যে দুষ্টগ্রহ হয়ে এসে উপস্থিত হয়েছে? তাই যদি হয় তাহলে আগে থেকেই সাবধান হতে হবে। জায়গীর, রাজ্য, সাম্রাজ্য সব কিছুই বজায় থাকে এই এক সিপাহ্ শক্তিতে। সে শক্তি হারালে চলবে না। ভাবতে ভাবতে আব্বাস খাঁএর বাড়ীর দিকে চলতে থাকে দবীর। মনে পড়ে কয়েকদিন পূর্বে মীর দাদের সঙ্গে বচসার কথাটা। মীর দাদ সিপাহ্ সংখ্যা আরও বাড়িয়ে তুলতে চায়। তার জন্যে কিছু নওজোয়ান জোগাড় করে এনেছিল সে। কিন্তু দবীরের চোখে পড়ে যাওয়ায় কার্যে পরিণত হয়নি তা। শক্তি বৃদ্ধি করার অর্থই হল রাজরোষের কারণ হওয়া। বিশেষ করে তাজ খাঁর পক্ষে। চুণার বা তৎপার্শ্ববর্তী অঞ্চল বা জায়গীর তার পৈতৃক সম্পত্তি নয়। ইব্রাহিম লোদী নিযুক্ত এক জিম্মাদার মাত্র তাজ খাঁ। এই চুণার দুর্গেরই এক ভূগর্ভস্থিত কক্ষে রয়েছে লোদী বংশের প্রচুর ধনরত্ন। সেই ধনরত্নের প্রহরার ব্যবস্থা করবার জন্যেই ক্ষুদ্র এক সৈন্যদল পোষণ করবার অনুমতি আছে তার। আর এইসব কাজের জন্যে যে অর্থের প্রয়োজন, তারই জন্যে দেওয়া আছে চুণার, মির্জাপুরের জায়গীর। একথা জানে মাত্র কয়েকজন মানুষ। তাজ খাঁ, আব্বাস খাঁ আর সফিদা বেগম। আর জানে দবীর। শোনেনি তার মা সফিদা বেগমের কাছ থেকে। তাজ খাঁও বলেনি কোনদিন। বলেছে আব্বাস খাঁ। তাও খুব বেশিদিন পূর্বে নয়। হয়ত এক বৎসর কি আর কিছু বেশী হবে। অন্যান্য দিনের মত সেদিনও আব্বাসের গৃহে গিয়েছিল দবীর। মনের ভেতরে রাশিকৃত কথা। ঠেলে বেরিয়ে আসতে চাইছে। কয়েকদিন ধরে এলাহাবাদে এক আত্মীয় বাড়ীতে বেড়িয়ে এল, দেখে এল কত কিছু, সেগুলি একটি মনের মত

মানুষকে না বলা পর্যন্ত আনন্দটুকু ঠিকমত উপভোগ করতে পারছে না সে। আব্বাসের বাড়ীতে ছুটে গিয়েছিল সেই আশাতেই। আমিনার পাশে বসে একটু একটু করে বলবে সব, আর তুটি বিস্ময় ভরা চোখ তার মুখের ওপরে রেখে 'হাঁ' করে শুনতে থাকবে আমিনা। ভাবতেও ভাল লাগে। মনটাকে সেই সুরে বেঁধে নিয়ে গিয়েছিল আব্বাসের বাড়ীতে। আশা করতে পারেনি যে এই অসময়েও খাঁ সাহেব উপস্থিত থাকবে সেখানে। প্রথমটা একটু হকচকিয়েই গিয়েছিল। কেননা নিজেদের মনের খোঁজ পেলেও আব্বাস কি ভাবে নেবে তাদের এই ভালবাসাকে তা ছিল ওদের তু'জনেরই চিন্তার বিষয়। তাই তু'জনের সাক্ষাতের ব্যাপারটি ঘটত গৃহস্বামী কি গৃহকর্ত্রীর চক্ষুর অন্তরালে। সেদিনও সেইরকমই ইচ্ছা ছিল দবীরের। কিন্তু বাধা পেয়ে গেল ঘরের দোর গোড়াতেই। আব্বাস বসে। শুধু বসে নয়, বিশেষ একটু চিন্তিতও যেন। দবীরের পায়ের শব্দে ফিরে তাকায় আব্বাস। গম্ভীর অথচ শান্ত গলাতেই আহ্বান জানায়, "এস দবীর।"

আহ্বান শুনে ছলাৎ ক'রে উঠেছিল দবীরের বুকের রক্ত। বিদ্রূপ করে কি সম্মান দেখিয়ে ঠিক বুঝতে পারেনি দবীর, এতদিন পর্যন্ত 'ছোট মালিক' বলেই তাকে ডেকে এসেছে আব্বাস। আজ হঠাৎ সেই পরিচিত ডাকটির পরিবর্ত্তে এই নাম ধরে ডাকা, আপনি'র দূরত্ব সরিয়ে দিয়ে তুমি'র নৈকট্যে নিয়ে আসা, কি যেন এক আশ্বাসের বাণী বহন করে নিয়ে আসে তার কাছে। ধীর পায়ে এগিয়ে গিয়ে দাঁড়ায় সৈনাধ্যক্ষের সামনে।

"বস," বলে নিজে একটু সরে বসে আব্বাস খাঁ।

বসে দবীর। অপেক্ষায় থাকে সে এরপর তাদের সৈনাধ্যক্ষ নয়, আমিনার আব্বাজানের তরফ থেকে কি কথা আসে তাই শোনবার জন্যে। কিছুক্ষণ পর্যন্ত কোন কথাই বলে না আব্বাস খাঁ। তারপর

একসময় মুখ তুলে তাকায় দবীরের মুখের দিকে। ধীরে ধীরে বলে, "একটা কথা বোধ হয় তুমি জান না দবীর। অনেকেই জানে না। জানি কেবল আমি, তোমার আম্মা আর আব্বাজান। পাছে তুমি কাউকে বলে ফেল তাই তোমাকেও বলা বারণ ছিল।"

"তাহ'লে থাক।"

"থাকলে আর চলছে না। ঘরের পাশে শত্রু জলে শাঁসে বেড়ে উঠছে।"

"আপনি কার কথা বলছেন ? শের খাঁ ?"

"ঠিক তাই। খেয়ালী অত্যাচারী ইব্রাহিম লোদী নজরানার ওজন অনুযায়ী বিচার করতেন।"

আব্বাস খাঁয়ের মুখে কথাটা শুনে একটু আশ্চর্যই হয় দবীর। এই মানুষটির মুখেই একদিন সুলতান ইব্রাহিম লোদীর গুণগান শুনেছিল সে। দবীরের মুখের ভাব দেখে বুঝি সে কথা বুঝতে পারে আব্বাস খাঁ। বলে, "তুমি ভাবছ একমুখে দু'রকম কথা বলছি কেন, তাই না ? সেইদিনটার কথা নিশ্চয়ই তোমার মনে আছে ? খুব বেশি দিনের কথাত' নয়, বোধ হয় বছর তিনেক হবে।"

ঘটনাটিকে একটু তুলে ধরতেই স্পষ্ট মনে পড়ে দবীরের। চুণার দুর্গের বিশেষ একটি কক্ষে বসে কথা হচ্ছিল তাজ খাঁ, আব্বাস খাঁ আর কয়েকজন লোকের মধ্যে। আলোচনার বিষয়বস্তুর সবটাই ছিল যুদ্ধ সংক্রান্ত। দুর্গাধিপের পুত্র হিসাবে দবীরও উপস্থিত ছিল সেখানে। শুনেছিল সে আলোচনা। ইব্রাহিম লোদী প্রস্তুত হচ্ছে বাবরের সঙ্গে এক চরম মোকাবিলার। জয় পরাজয় সম্বন্ধেও সকলেই সন্দিহান। কেননা বাবর কামানের অধিকারী। ঐ একটি যন্ত্রের সাহায্যে সে কাবুল, লাহোর এবং কিছুদিনের মধ্যে সমগ্র পাঞ্জাব অধিকার করেছে।

"থাকুক কামান," দৃঢ়স্বরে বলে উঠেছিল আব্বাস খাঁ, "সুলতানও যুদ্ধ-বিশারদ। তাছাড়া মানুষের ভালবাসা যে জয় করেছে তাকে জয় করা খুবই মশকিল।"

"ঠিক বাৎ, ঠিক বাৎ," বলে উঠেছিল মানুষ কয়টি।

সেদিনও কেমন যেন অদ্ভুত লেগেছিল আব্বাস খাঁয়ের কথা। ইব্রাহিম লোদী যে জনচিত্ত জয় করেছে, কৈ একথাত, শোনেনি সে কোনদিনও! বরঞ্চ ঠিক উল্টোটিই শুনেছে। তার অত্যাচারের কাহিনী। মনের কথার মীমাংসা সেদিন আর হয়নি। কেননা তারপরই গোপন আলোচনা সুরু হয়, আর বাধ্য হ'য়েই সে কক্ষ ত্যাগ কবতে হয় দবীরকে।

সেদিনকার সেই সুলতান লোদীকে প্রশংসা করবার সূত্র ধরেই বলে আব্বাস খাঁ, "তার একই মাত্র কারণ হচ্ছে যারা এসেছিল তারা সকলেই লোদীর অত্যন্ত নিকটের মানুষ। আর তাছাড়া যুদ্ধের প্রস্তুতি চললেও জয় পরাজয় যেখানে অনিশ্চিত সেখানে হঠকারির মত একটি কথা বলে নিজের ধ্বংসের কারণ হতে চায় কে? পাণিপথের যুদ্ধে বাদশাহ্ বাবর জয়ী না হয়ে যদি ইব্রাহিম লোদী জয়ী হ'ত, তাহলেত' আজও আমাকে তারই অধীনস্থ হয়ে থাকতে হ'ত।"

"আপনি সুলতানের অধীনস্থ ছিলেন?" পূর্বধারণা সবই যেন একে একে পাল্টে যাচ্ছে দবীরের।

"হ্যাঁ," এতক্ষণে আবার পূর্বের মত গম্ভীর হয়ে ওঠে আব্বাস খাঁ, "সেই কথাই আজ তোমাকে বলতে চাই। মনে রেখ, যে কথা জানতাম মাত্র আমরা তিনজন, সেই কথাই আজ তোমাকে বলছি। আল্লার নামে একরার করতে হবে যে সে কথা আর কাউকে বলতে পারবে না তুমি।"

"কেন?" এত বড় শপথের কথা শুনে আশ্চর্য হয়ে যায় দবীর।

'তার কারণ কথাটা প্রচার হয়ে পড়লে যেমন বেইমানী হবে তেমনি ভয়েরও কারণ আছে।"

"বেশ, আল্লার নামেই বলছি, কাউকে বলব না সে কথা। অন্ততঃ যতদিন না আপনার অনুমতি পাব।"

শপথ করেছিল দবীর। আর তারপরই এই চুণার ছুর্গের গচ্ছিত সম্পদের গুপ্ত-কথা তাকে বলেছিল আব্বাস খাঁ। শুনতে শুনতে অতীতের সেই দৃশ্যটিই আবার মনে পড়েছিল দবীরের। ইব্রাহিম লোদীর কাছ থেকে যে মানুষ কয়টি এসেছিল তারা তাহ'লে যুদ্ধের প্রয়োজনের জন্যে এই গচ্ছিত ধনেরই কিছু অংশ নিয়ে গিয়েছিল! সেই সঙ্গে এক অপূর্ব পুলক অনুভব করে সে নিজের অন্তরে। না, তফাৎ কিছুই নেই। তাজ খাঁ আর আব্বাস খাঁ, ছু'জনেই সুলতানের অনুগৃহীত। পার্থক্যের ভেতরে জায়গীর। জিম্মাদারীব নোকরীর সঙ্গে সঙ্গে যার অস্তিত্বের বিলুপ্তি ঘটবার সম্ভাবনা। এ একরকম ভালই হ'ল, ভাবে দবীর, আমিনার সঙ্গে তার অবস্থার ব্যবধান আর কিছুই রইল না।

"হ্যাঁ, তারপর যা বলছিলাম," বলে পূর্বকথার সূত্র ধরে আব্বাস খাঁ, "বাবর ইব্রাহিম লোদী নয়। কেবলমাত্র নজরানা তাকে সন্তুষ্ট করতে পারে না। সে দেখে শক্তি, যে শক্তি প্রয়োজনে তার হাতিয়ার হিসাবে ব্যবহৃত হ'তে পারবে। আর সেইজন্যেই শের খাঁ সাসারামের পৈতৃক জায়গীর ফিরে পেয়েছে।"

"একি ঐ আফগান যুদ্ধের ফল?" জিজ্ঞাসা করে দবীর।

"হ্যাঁ। শের খাঁ উচ্চাভিলাষীই শুধু নয়, উঁচুতে উঠতে হলে যখন যে রাস্তায় যাওয়া প্রয়োজন, ঠিক চলে সে।"

মিথ্যা কথা বলেনি আব্বাস খাঁ, অতিরঞ্জিতও নয়। ফরিদ খাঁ সুর থেকে শের খাঁ হওয়া অবধি তার কাহিনী লোকের মুখে মুখে ফেরে। একটি বালক যেন নিজেকে সম্মানের উচ্চশিখরে নিয়ে

যাবার জন্যে ধীরে ধীরে গড়ে তুলেছে আপনাকে। পিতা জায়গীরদার হওয়া সত্বেও নিজের গৃহে শিক্ষার সুযোগ মেলেনি তার। কিন্তু তাই বলে শিক্ষা সংস্কৃতিকে 'নসীবে নেই'এর দোহাই দিয়ে ছাঁটাই করে দেয়নি সে। গৃহত্যাগ করে জৌনপুরে গিয়ে সেই শিক্ষাকে অর্জন করেছে সে। তারপর পিতার আহ্বানে গৃহে ফিরে আসা আর বিমাতার অত্যাচারে গৃহত্যাগ করা, নসীব যেন পরিহাস করতে থাকে তাকে নিয়ে। ইতিমধ্যে হাসান খাঁ সূর ইন্ত্‌কাল হওয়ায় নিজেই সে সাসারামের জায়গীরদার হয়ে বসে। তারপর শোনা যায় সে নাকি বিহারের সুলতান বাহার খাঁ লোহাণীর অধীনে চাকরী নেয়। এই সময়েই একদিন সুলতানের কাজে গ্রামান্তরে যাচ্ছিল ফরিদ খাঁ। সঙ্গে সঙ্গীও ছিল কয়েকজন। পড়ন্ত বেলা। অথচ যেতে হবে একটি জঙ্গল পেরিয়ে। নিষেধ করেছিল গ্রামের লোকজন, সঙ্গীরাও যোগ দিয়েছিল তাদের সঙ্গে। কিন্তু ফরিদ শোনেনি সে কথা। সঙ্গীরা যায় ভাল, না যায়, সে একাই যাবে। গিয়েছিলও তাই। এর কিছুক্ষণ পরেই বনের মধ্যে বাঘের হুঙ্কার শুনতে পাওয়া যায়। শুনে সকলেই ভেবেছিল যে শেরের ভোগ্যদ্রব্যে পরিণত হয়েছে ফরিদ খাঁ। একটু খারাপও হয়েছিল মনটা। হাজার হলেও একটা শিক্ষিত মানুষত'! একটু একটু ক'রে তারই আলোচনায় মশগুল হ'য়ে উঠেছিল সবাই। এমন সময় দূর থেকে ফরিদের হাঁক শুনে চমকে ওঠে সকলে। ছুটে যায় তারা। দেখে এক হাতে রক্তাক্ত তরোয়াল, আর এক হাতে একটি শেরের দীর্ঘ লাঙ্গুল ধরে টানতে টানতে নিয়ে আসছে ফরিদ খাঁ। সর্বাঙ্গ তার রক্তে মাখামাখি। কোথাও কোথাও নখরাঘাতের চিহ্ন।

এই অসমসাহস এবং কৃতিত্বই ফরিদ খাঁকে লোকচক্ষুর সামনে এনে দেয়। বাহার খাঁ দিলেন তাকে 'শের' উপাধি। আর সেই

উপাধিতেই চিহ্নিত হয়ে গেল ফরিদ। পিতৃদত্ত নাম 'ফরিদ' মুছে গিয়ে নতুন নামকরণ হ'ল তার 'শের খাঁ'।

বিশিষ্ট হ'য়ে ওঠাতেই শের খাঁর খবর কাহানী হয়ে ঘুরত লোকের মুখে মুখে। সেইভাবেই শুনেছে দবীর যে এই উপাধি প্রাপ্তিই আবার ভাগ্য বিপর্যয় ডেকে এনেছে শের খাঁএর। তার বিমাতা যেমন সহ্য করতে পারেনি স-পত্নী পুত্রের এই সুনাম তেমনি কয়েকজন বর্দ্ধিষ্ণু গ্রামণীও তার বিরুদ্ধবাদী হ'য়ে দাঁড়ায়। এতখানি আশা করতে পারেনি শের খাঁ। তাই খোস মেজাজেই সেবার ইলাহী-রাত যাপন করবার জন্যে সাসারামে এসেছিল সে। কিন্তু নিজের জায়গীরে প্রবেশ করবারও সুযোগ মেলেনি তার। তার পূর্বেই খবর মিলেছিল এক অনুরক্ত প্রজার কাছ থেকে যে বিদ্রোহী প্রজা আর সৈন্যদল লুকিয়ে আছে প্রতিটি প্রবেশ পথে। শুনে আর সেখানে দাঁড়ায়নি শের খাঁ। অন্তরে আগুনের জ্বালা নিয়ে ফিরে চলেছিল দিল্লীর পথে। ইলাহী-রাত—মহরমের জাগরণ রাত্রি কেটেছিল তার পথের বুকে।

তারপর আবার একদিন ফিরে এল শের খাঁ। সঙ্গে বাদশাহ বাবরের ফরমান এবং দেহরক্ষী সৈন্য। সাসারামে প্রবেশের পূর্বেই বুঝি খবর পেয়েছিল শের খাঁর বিমাতা, তাই তাকে আর দেখা যায়নি। কিন্তু শত্রুর অস্তিত্ব রাখেনি শের খাঁ। বর্দ্ধিষ্ণু গ্রামণীদের কয়েকজন গুপ্ত আততায়ীর হাতে নিহত হ'তেই অবশিষ্ট কয়েকজন পালিয়েছিল পৈতৃক ভদ্রাসনের মায়া ত্যাগ করে।

"কি ভাবছ?" আব্বাস খাঁ-এর কথায় বর্তমানে ফিরে আসে দবীর।

"ভাবছিলাম শের খাঁর কথা। তার জীবনটা যেন একটা কাহানী।" উত্তর দেয় দবীর।

"কাহানী নয়, তার মূল মানুষটিকে নিয়ে চিন্তা কর। অনেক

তুফান গিয়েছে ওর মাথার ওপর দিয়ে কিন্তু উপড়ে পড়েনি। একটু একটু করে এগিয়েই চলেছে। এখন সে কেবল মাত্র একটি জায়গীরদার নয়। দবীর, বাদশাহ্ বাবর ইনাম দিয়ে গিয়ে বুঝি এক বিরাট ভুল করে ফেলেছেন।" অত্যন্ত চিন্তান্বিত ভাবে একটু একটু ক'রে কেটে কেটে বলে গিয়েছিল আব্বাস খাঁ, "নসীব যখন খারাপ হয় তখন তুফানের সঙ্গে আসে পানি, বিজ্‌লী-কড়ক্, আবার নসীব যখন খোলে তখন দরিয়ায় ডুবে যাওয়া জাহাজের সওদা ভাসতে ভাসতে নিজের ঘাটে এসে লাগে। তাই হ'ল শের খাঁর। নিজের জায়গীর :পেল, সঙ্গে সঙ্গে বাহার খাঁ লোহানীর বেগম দুদুবিবি তাকে ডেকে নিয়ে গিয়ে নাবালক পুত্র জালাল খাঁর শিক্ষক নিযুক্ত করল। এখন?"

এখন? এত বলা কওয়ার পরও ঠিক বুঝে উঠতে পারেনি দবীর এতে চিন্তার কি আছে? আমি এখানে আছি, অতএব পাশে আর কেউ বড় হবে না? আব্বাস খাঁর এ ধরণের মনোভাবকে সে যেন ঠিক মেনে নিতে পারে না। তাই উত্তরও দেয় না কিছু। মাথা নিচু ক'রে নিশ্চুপ বসে থাকে।

"তুমি বোধ হয় আমার বক্তব্যটা ঠিক বুঝতে পারনি?" দবীরের চুপ ক'রে থাকা দেখে নিজেই আবার বলতে থাকে আব্বাস খাঁ, "সুলতান বাহার খাঁ নেই। জালাল খাঁ শিশু। তার পেছনে দাঁড়িয়ে শের খাঁই রাজ্য পরিচালনা করছে। এ পরিচালনার অর্থ কি জান? জালাল খাঁর সিপাহ্ শক্তি আজ শের খাঁর হাতের হাতিয়ার।"

এতক্ষণে যেন সিপাহ্-শালারের বক্তব্যটি একটি স্পষ্ট আকার ধারণ করে। মনে মনে আতঙ্কিত হ'য়ে ওঠে সেও। শক্তি বৃদ্ধির সঙ্গে উচ্চতর আসনে অধিষ্ঠিত হওয়ার প্রবল বাসনা জাগা স্বাভাবিক বৈকি। আর সেই ইচ্ছার বশেই যদি কোনদিন চুণার আক্রমণ

করে বসে সে ?

"তাহলে ?"

নিজের মনের প্রশ্নটাই বুঝি মুখ ফুটে বেরিয়ে পড়েছিল তার। আর উত্তর দিয়েছিল আব্বাস খাঁ, "সেই কথাই চিন্তা করছি দবীর। কিন্তু উত্তর এখান থেকে অনেক দূরের পথ।"

"কোথায় ?"

"দিল্লীতে। বাদশাহ্ বাবরের কাছে।" বলে একটা দীর্ঘ-শ্বাসের সঙ্গে উঠে দাঁড়ায় আব্বাস খাঁ। দবীরও উঠে দাঁড়ায়। আমিনার সঙ্গে এদফে আর দেখা করা হ'ল না। অর্থাৎ আবার দুপুর বেলা আসতে হবে।

তাই আসছিল দবীর। একটু অন্যমনস্ক ভাব। আব্বাস খাঁর চাপিয়ে দেওয়া চিন্তার রেশটা এখনও যায়নি। এমন সময় কার চাপা গলার খিল্‌খিল্ শব্দ কানে যেতে চম্‌কে মুখ তুলে তাকায় সে। আমিনা! সুর্মা আঁকা চোখ দুটিতে দুষ্টুমি আর পেয়ার যেন তাল-তমালের মত জড়াজড়ি করে রয়েছে। দেখে আর চোখ ফেরেনা দবীরের। নিজের হৃদয়খানিই বুঝি রূপ ধরে দাঁড়িয়ে রয়েছে ওখানে।

"হাসছিলে কেন ?" জিজ্ঞাসা করে দবীর।

"শাহানশাহ্‌কে এত চিন্তিত দেখলাম যে ভয় পেয়ে গেলাম, এই বুঝি ঠোকা খেয়ে যায় কিছুর সঙ্গে। তাই হাসির ধাক্কা দিয়ে জাগিয়ে দিলাম।"

"ঠাট্টা হচ্ছে বুঝি ?"

কুর্নিশ করে আমিনা।

"তোবা তোবা, শাহান্‌শাহ্‌র সঙ্গে ঠাট্টা!"

"তোমাকে আজ কিসে পেয়েছে বলত ?"

বারান্দার ওপরে উঠে আসে দবীর।

"প্রেমে। জাঁহাপনার জন্য একটা খুশ্‌খবর আছে। চল, ঘরে চল।"

বারান্দার লোক-চক্ষুর সম্ভাবনা ছেড়ে ঘরের আবরুতে গিয়েই ঘুরে দাঁড়ায় আমিনা, বলে, "একটা জবর খবর দিতে পারি। কি দেবে বল ?"

"সবই যে দিয়ে রেখেছি। আরত' দেবার কিছু নেই।"

"হায় খোদা, আমার কপালে দেখছি রাজা হর্ষবর্ধণ এসে জুটল !"

"তুমি জান তাঁর কাহিনী ?" উদ্‌গ্রীব হয়ে ওঠে দবীর, "কি করে জানলে ?"

"শাহান্‌শাহ্‌ চুণারে থাকেন অথচ তাঁর হিন্দু প্রজাদের সম্বন্ধে কোন খোঁজ রাখেন না দেখছি।"

"তুমি বারে বারে শাহন্‌শাহ্‌ বলছ কেন ?"

অভিমান-ক্ষুব্ধ স্বর দবীরের। বুঝতে পারে আমিনা। সঙ্গে সঙ্গে সমস্ত চটুলতা তার কোথায় উবে যায়। কাজল-কালো দুটি চোখ দবীরের চোখের ওপরে রেখে পায়ে পায়ে এগিয়ে আসে সে তার আশকের সামনে। ধীর নম্র গাঢ়স্বরে বলে, "মনইত' মানুষের রাজা, তারও ওপরে যে রাজা তাঁকেইত' বলে শাহান্‌শাহ্‌।" বলে আর এক পা এগিয়ে আসে সে, দবীরের প্রশস্ত বুকের ওপরে মাথা রেখে ফিস্‌ফিসিয়ে ওঠে, "আমার রাজা হর্ষ।"

বহুবার এসেছে, বহু কথা বলেছে কিন্তু এমনভাবে এই অঙ্গনাটিকে একবারও কাছে পায়নি দবীর। দু'হাতে তার মুখখানি সযত্নে তুলে ধরে বলে, "কৈ, তুমি হর্ষবর্ধণের কথা কোথা থেকে জানলে বললে না ?"

"শুনবেই তাহলে ?" দবীরের বুকের কাছ থেকে এক পা সরে এসে স্থির দৃষ্টিতে তার মুখের দিকে তাকায় আমিনা, "চুণারের দক্ষিণে গিয়েছ কোনদিন ?"

"তুমি এমনভাবে প্রশ্ন করছ যেন আমি পর্দার আড়ালে বসে থাকি আর তুমি ঘোড়ায় চড়ে সারাটা জায়গীর ঘুরে বেড়াও।" কৌতুকে উচ্ছল হয়ে ওঠে দবীরের চোখমুখ।

"আহা, তাই বলেছি নাকি ?" দু'চোখে কৃত্রিম কোপ প্রকাশ পায় আমিনার, আবার তখুনি সরল হ'য়ে ওঠে সে, "তা নয়। সেখানে যাওয়ার একদিন কারণ ঘটেছিল। গিয়েছিলাম আমরা তিনজনেই। বিন্ধ্যাচল পাহাড়ের যে অংশটা চুণারে এসে শেষ হ'য়েছে, তার একটু আগেই আছে একটি গিরিপথের মত জায়গা। সেখান দিয়ে কিছুটা এগিয়ে গেলেই দেখা যায় একটা গুহা। সেই গুহা থেকেই একদিন ডাক এল আব্বাজানের। যে লোকটা এল খবর নিয়ে, সে হিন্দু। অতএব যে আব্বাজানকে ডেকে পাঠিয়েছে সেও নিশ্চয়ই হিন্দু। রেগে আগুন আব্বাজান। কার এমন সাহস যে একজন সিপাহ্‌শালারকে ডেকে পাঠায়! আম্মা কিন্তু ভারি অদ্ভুত কথা বলল।"

"কি বললেন ?"

"আম্মা বলল, যিনি ডেকে পাঠিয়েছেন তাঁর ডাকবার ক্ষমতা আছে বলেই ডেকেছেন। চল, আমিও যাব।"

"অদ্ভুত সাহস !"

"তা, একটু আছে। আম্মা বলে, নিজের ওপরে বিশ্বাস যেদিন হারাব সেইদিন আমার সাহসও যাবে। যাক্, ওদের দু'জনের সঙ্গে আমিও গেলাম। গুহার বাইরেই দাঁড়িয়েছিলেন তিনি। ওমর আব্বাজানেরই মত, কি কিছু বেশী হবে। দাড়ি গোঁফে মুখখানি প্রায় ঢাকা। জায়গায় জায়গায় পাক ধরেছে।

আব্বাজানকে দেখেই বললেন—আয়, একটা কথা বলবার জন্যে তোদের ডেকে পাঠালাম। এগিয়ে গিয়ে একটা পাথরের ওপরে বসলেন তিনি। আমাদেরও বসতে বললেন। আমরা বসলাম। সে পাথরে নয়, পাশের আর একটা পাথরে। আমরা বসতেই তিনি বললেন—চুণারের ভাগ্যে ঝড় উঠে আসছে। তোরা সৎ, তাই বলছি, যদি পারিস অন্য কোথাও চলে যা।"

"এর সঙ্গে হর্ষবর্ধণের সম্বন্ধ কোথায় ?"

"তিনিই কথায় কথায় রাজ্যবর্দ্ধণ, হর্ষবর্দ্ধণ আর রাজ্যশ্রীর স্বামী গ্রহবর্মার কথা বললেন। হর্ষবর্দ্ধণ কেন অত বড় আর গ্রহবর্মা কেন অত অল্প বয়সেই শেষ হ'য়ে গেলেন, তাও বললেন। এলেমদার মানুষ। সহজ সুন্দরভাবে বুঝিয়ে দিলেন তাঁর বলবার কথা। তারপর আমাকে বললেন—" বলেই লজ্জায় লাল হয়ে ওঠে আমিনা। কথা থেমে যায় তার।

"বল, বলতেই হবে," আমিনার হাত দুটি চেপে ধরে দবীর।

"কি যে বল, সে কথা বলা যায় নাকি ?" হাত দুটি ছাড়িয়ে নেবার চেষ্টা করে আমিনা।

"বেশ," হাত ছেড়ে নিজেকে সরিয়ে নেয় দবীর, "আমি জানতাম না যে এতখানি পর মনে কর তুমি আমাকে।"

"বাস্, অমনি জাঁহাপনার অভিমান হ'ল !" ছুটে সামনে এসে দাঁড়ায় আমিনা, "বলছি বাপু। সরম ব'লে কিছুত' আর আমার রাখলে না ! উনি বল্লেন, দেখ্ মা, পেয়ার সওদা নয়। ওটা রশি। ঐ পেয়ারের রশি দিয়েই অন্যের পেয়ার বাঁধতে হয়। তাই করিস, সুখী হবি।" লজ্জার রাঙা আবীর ছড়ান মুখখানি আর তুলতে পারে না আমিনা। তুলে ধরে দবীর, "আমি যে পেয়ারের দামেই পেয়ার সওদা করতে এসেছি।"

কিন্তু সে কথার উত্তর দেবার আর অবসর মেলেনা আমিনার।

অন্দর থেকে ওর মায়ের ডাক শোনা যায়।

"এইরে, আম্মা উঠে পড়েছে। আমি যাই।" তাড়াতাড়ি বলে ওঠে আমিনা।

"কিন্তু কি একটা খুশ্‌খবর আছে বলছিলে যে?" বাধা দেবার চেষ্টা করে দবীর।

"আমাদের ছাগ্‌লীটার তিনটে বাচ্চা হয়েছে," বলেই অন্দরের দরজা দিয়ে পালিয়ে যায় আমিনা। 'খুশখবর' দেবার আর সুযোগ মেলেনা তার।

দুর্গে প্রবেশের মুখেই থম্‌কে দাঁড়িয়ে যায় দবীর। খোশ-মেজাজে নেমে আসছে যে সৈন্যটি তাকেই একটু আগে মারছিল না মীর দাদ? এরই ভেতরে তার মেজাজ সরিফ হওয়ার কি এমন কারণ ঘটল? দাঁড়িয়েই থাকে সে। গড়গড়িয়ে নেমে আসে লোকটি। দুর্গদ্বারের কাছে এসেই আটকে যায়। আ-ভূমি কুর্ণিশ করে একগাল হেসে বলে, "বখসিস মিলেছে জনাব।"

"কে দিল?"

"নয়া বেগম হুজুরান্‌। খবর শুনে ডেকে পাঠিয়েছিলেন। যেতেই বল্লেন, কিছু মনে করিস্‌ না, মীর দাদ যা বলে করিস্‌, আমি তোদের বখসিস্‌ দেব।" বলেই লোকটা তার কামিজের ভেতর থেকে গোটা দুই রূপোর আসরফী বের করে দেখায়। হেসে হেসে বলে, "ছোট হুজুরানের খুব দয়ার শরীর জনাব। এমনটা এর আগে দেখিনি কখনও।"

"তা হবে," বলে আবার ওপরের দিকে উঠতে থাকে দবীর। মাথার ভেতরে তাল পাকিয়ে উঠছে একরাশ চিন্তা। চুণারের ভাগ্যাকাশে ঝড়ের মেঘ ঘনিয়ে আসছে। তার পূর্বাভাস পাওয়া

যাচ্ছে একটু একটু করে। কিন্তু মেঘের রংটা শুধু ধরা যাচ্ছে না। কালিমাখা মেঘ হলে এতক্ষণে সকলের দৃষ্টি আকর্ষণ করত। তা নয়, অথচ ঝড়ও হবে। তা হলে এর রূপ কী? ভাবতে ভাবতে ওপরে উঠে যায় দবীর। নিজের ঘরের দিকে যেতে থাকে। এমন সময় একটি বাঁদী সামনে এসে কুর্নিশ করে। দাঁড়িয়ে যায় দবীর। একেত' কোনদিন দেখে নাই সে!

"ছোট মালিকান্ আপনাকে খুঁজছিলেন জনাব।"

'কেন' জিজ্ঞাসা করতে গিয়েও থেমে যায় দবীর। বাঁদীর ওষ্ঠপ্রান্তে সূক্ষ্ম একটুকরো হাসির রেখা দেখা যাচ্ছে না! ওটা কিসের? বিদ্রূপ? রহস্য?

"একটু কষ্ট করতে হবে জনাব।" তাগাদা আসে বাঁদীর তরফ থেকে। সঙ্গে আর একটি কুর্ণিশ।

বাধা পায় চিন্তা। 'চল' বলে মালিকার মহলের দিকে যেতে থাকে দবীর।

মালিকার ঘরের সামনে এসে দাঁড়াতেই ঘরের ভেতর থেকে হুকুম আসে, "তুই এখন যেতে পারিস ওয়াহিদা।"

পায়ের শব্দ বাঁদীর এর পূর্বেও পাওয়া যাচ্ছিল না, এবারেও পাওয়া গেল না। শুধু মনে হ'ল ছায়ামত একটা কিছু সরে গেল পিছন থেকে। আর তারপরই মনে হ'ল তার, যেন এক অকূল সমুদ্রে পড়েছে সে। এগুবে? কিন্তু কোনদিকে? আশার রেখাত' কোথাও দেখা যায় না। শুধু অনুভব করা যায় তার অতলতা। স্থাণুর মত দাঁড়িয়ে থাকে দবীর।

"কৈ, ভেতরে আসবে না?"

স্বর আর সুর, এই দু'য়েইতো মনের প্রকাশ। ঘরের ভেতরের ঐ ডাক যেন একটু আগে আর একজনের বলা 'আমার রাজা হর্ষ' এর সুরেই এসে কানে বাজে দবীরের। ঘরের দরজায় এসেছে.

কিন্তু পা বাড়িয়ে ভেতরে ঢুকবার সাহস খুঁজে পাচ্ছে না। ঐ সুর, ঐ আহ্বানের মাঝে কিসের একটা মৃদু ঝংকার উপলব্ধি করা যায় যেন! দ্বিধায় পড়ে দবীর, কি করবে সে এখন?

কিন্তু অধিকক্ষণ এ অবস্থায় দাঁড়িয়ে থাকতে হয় না তাকে। দরজার ওধারে মৃদু খস্ খস্ শব্দ। তারপরই সূক্ষ্ম রেশমী ওড়নায় মুখ ঢেকে সামনে এসে দাঁড়ায় মালিকা। এমনিতেই সে রূপসী। গোলাপী ওড়নার অন্তরালে থেকে হয়েছে সে অপরূপা। ঠোঁট দুটির ওপরে মৃদু হাসির ঝিকিমিকি খেলা। দু'চোখের তারায় সাদর আহ্বান। কিন্তু সে আহ্বানে সাড়া দিতে পারে না দবীর। মুহূর্ত্তের জন্যে একবার সেই ওড়না ঢাকা মুখখানির দিকে তাকিয়েই চোখ নামিয়ে নেয় সে। জিজ্ঞাসা করে, "আমাকে ডেকেছিলেন?"

"বলব বলেইত ডেকেছি! কিন্তু এভাবে দাঁড়িয়ে কথা বলবে তুমি?" একটু বুঝি কাতরতা ফুটে ওঠে মালিকার গলার স্বরে।

"আমার ওপরে কি হুকুম আছে বলুন।"

"ওকি কথা?" ছটফটিয়ে ওঠে মালিকা, তারপরই আবার শান্ত হ'য়ে যায়, "হুকুম নয়, বল প্রার্থনা। কোন দূর দেশ থেকে এসে একটু আশ্রয় পেয়েছি তোমাদের কাছে, এখন তোমরা যদি আমাদের আপনার বলে না ভাব তাহ'লে কোথায় যাব বল?"

"দুর্গাধিপের বেগম যিনি তাঁর মুখে একথা শোভা পায় না।"

"বেশত' বেগমই যদি হই, তাহ'লে আমার হুকুম শোন, মীর-দাদের কোন কাজের প্রতিবন্ধকতা করবে না তুমি।"

একি স্বর! ক্ষণপূর্ব্বের সেই বিনম্র ভাবটিতো খুঁজে পাওয়া যায় না এর ভেতরে! চমকে মুখ তুলে তাকায় দবীর। ওড়নার আড়ালে দুটি চোখ থেকে যেন বিদ্যুত বিচ্ছুরিত হচ্ছে। মনে মনে হাসে দবীর। ভুল জায়গায় আঘাত হানবার চেষ্টা করেছে নয়া বেগম। তবুও নিজেকে স্ব-বশে রাখবার চেষ্টা করে দবীর। পূর্ব্বের মতই ধীর গলায়

বলে, "হুকুমটা মনে রাখবার চেষ্টা করব।" বলেই সে কুর্নিশ করে মালিকাকে। এই প্রথম। তারপরই ঘুরে দাঁড়িয়ে হাঁটতে থাকে। একবার ফিরে তাকিয়েও দেখে না যে হুকুমদাত্রীর বিদ্যুতে ভরা চোখ দুটি ইতিমধ্যেই আবার জলে ভরে উঠেছে।

চাঁদের আলোয় পাহাড়টাকে মনে হয় যেন একটি বিরাটদেহী সরীসৃপ। সমতলের বুকে শুয়ে বিশ্রাম নিচ্ছে। এক নিস্তব্ধতার রাজ্য। হিংসা, দ্বেষ, অসূয়া-মনোবৃত্তির ক্লেদাক্ত বাতাস থেকে দূরে সরে এসে আপনাতে আপনি বিভোর হয়ে রয়েছে সে। ধ্যান মৌন অদ্রি।

চিরদিনের এই প্রশান্তি নাড়া খেয়ে যায় সেদিন। অশ্বক্ষুর-ধ্বনিতে সেই অপার নিস্তব্ধতাকে জাগিয়ে তুলে গিরিপথ বেয়ে এগিয়ে চলেছে ইশাক। লোকালয় পিছনে ফেলে আসায় নিশ্চিন্ত মনোভাব। এই পার্বত্য অংশটুকু পেরিয়ে যেতে পারলে হয়, তাহলেই সে অশ্বমুখ পূর্বদিকে ঘুরিয়ে তীব্র বেগে ছুটে যেতে পারে।

"কে যায়?" দরাজ গলার হঠাৎ ছিটকে আসা প্রশ্নে চম্‌কে যায় ঘোড়া। থমকে দাঁড়িয়ে পড়ে শিস্‌-পা হয়ে। ইশাকের মনের নিশ্চিন্ততাও বিপুলভাবে নাড়া খেয়ে যায় ঐ এক প্রশ্নে। তীক্ষ্ণ দৃষ্টিতে এদিক ওদিকে তাকায় সে। ঐত' গুহার ওদিক থেকে কে একজন এগিয়ে আসছে এদিকে। চাঁদের আলোয় মানুষটিকে দেখেই চিনতে পারে ইশাক। ব্রহ্মচারীজী। চুণারের হিন্দু বসতিগুলির দিকে প্রায়ই দেখা যায় তাঁকে। ইশাকও লক্ষ্য করেছে তা এবং ভেবেছে মানুষটি মুসলমান বিদ্বেষী। তাই এই মানুষটির ওপরে বিশেষ শ্রদ্ধা নেই তার। বরঞ্চ ওঁর সম্বন্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণেরই ইচ্ছা আছে। আজ এতদিনে মিলল বুঝি

সেই মওকা। লাফিয়ে অশ্বপৃষ্ঠ থেকে নেমে পড়ে ইশাক। কোষ-বদ্ধ তরবারিটা ঝপাং করে এসে পড়ে তার জানুর ওপরে। ঝণাৎ ক'রে একটি কঠিন ধাতব শব্দ ওঠে। কঠীনতার আভাস পাওয়া যায় ইশাকের মুখমণ্ডলেও। স্থির দৃষ্টিতে সে তাকিয়ে থাকে অগ্রসরমান মানুষটির দিকে। গুহা থেকে বেরিয়ে কয়েক হাত মাত্র সমতলভূমি। তারপর কয়েক ধাপ উঠলে তবে এই গিরিপথ। সমতলভূমির শেষপ্রান্তে এসে দাঁড়ান ব্রহ্মচারীজী।

"কোথায় চলেছ ইশাক সাহেব?" ব্রহ্মচারীর দরাজ গলার স্বর পাহাড়ের গায়ে ধাক্কা খেয়ে গম্‌গমিয়ে ওঠে।

"তাতে তোমার প্রয়োজন?" কুটিল হ'য়ে ওঠে ইশাকের চোখ তুটি।

"প্রয়োজন আমার সামান্য। চুণারের শান্ত বাতাস নাড়া খেয়ে না ওঠে, এইটুকুই শুধু চাই।" ব্রহ্মচারী বলেন।

"সেটা যাদের দেখবার কথা তারাই দেখবে।"

"দেখছিলেনও এতদিন। কিন্তু এখন দেখছি আকাশে মেঘ। ঝড় উঠলে গরীব প্রজারা কোথায় যাবে বল?"

"সে কথা জায়গীরদারকেই জিজ্ঞাসা কর।"

"মালিক জানে আর নিশীথ রাতের ঘোড়সওয়ার জানে না, এটা কি একটা কথা হ'ল? তা এ রাস্তা দিয়ে যাচ্ছ কেন? এটা ঘুর পথ। পাহাড়ের উত্তর দিক দিয়ে গেলে অনেক সহজ হ'ত যাওয়া।"

"কোথায় যেতে?"

"কেন, সাসারাম। সেটাইত' তোমার গন্তব্যস্থল।"

ব্রহ্মচারীর কথা শুনে চমকে ওঠে ইশাক। আর সঙ্গে সঙ্গে মনে হয় তার, এ মানুষকে জীবিত অবস্থায় পিছনে রেখে সাসারাম যাওয়া আর নিজের পায়ে নিজে কুঠারাঘাত করা একই কথা। যেমন মনে

হওয়া অমনি একলাফে এগিয়ে যায় সে কোষমুক্ত তরোয়ালটি নিয়ে।

"খবরদার!"

হুঙ্কার দিয়ে এক পা পিছনে সরে যান ব্রহ্মচারী। কাপড়ের আড়াল থেকে বেরিয়ে আসা দীর্ঘ কৃপাণখানি তাঁর চাঁদের আলোয় চক্‌মকিয়ে ওঠে। ইশাকও যুদ্ধ-ব্যবসায়ী। তরোয়াল দেখে পশ্চাদপদ হওয়া শেখে নাই সে। পায়ে পায়ে এগিয়েই চলে সে। নামে ধাপে ধাপে। তীক্ষ্মদৃষ্টি স্থাপিত ব্রহ্মচারীর মুখের ওপরে। এতক্ষণ ইশাককে নামবার সুযোগ দিয়েছিলেন ব্রহ্মচারী। সমতল ক্ষেত্রটির ওপরে সে নেমে এসেছে দেখেই আক্রমণ করেন তাকে। নিস্তব্ধ পাহাড়ের বুকে জাগে দুটি ইস্পাত ফলার সংঘর্ষণের শব্দ। শক্তি বা কৌশলে কেউ ছোট নয়। তবুও মনে হয় ইশাকের যে ঐ প্রৌঢ়ের শক্তি কেবলমাত্র তার দেহেই নয়। আরও শক্তি তার নিশ্চয়ই আত্মগোপন করে আছে কোথাও। নৈলে স্বয়ং চুণারাধিপতির সহ-সৈনাধ্যক্ষের সঙ্গে অস্ত্র পরীক্ষায় নামবার দুঃসাহস তার হ'ত না।

ইশাকের একটি আঘাত সুনিপুণভাবে প্রতিহত করবার সঙ্গে সঙ্গে তার বাহুমূলে একটি অস্ত্র চিহ্ন রেখে আসে ব্রহ্মচারীর তরোয়াল। ক্রোধে উন্মত্তপ্রায় হয়ে ওঠে ইশাক। এতক্ষণ ধরে চেষ্টা করে সে যা পারেনি তাই করল কিনা এই স্থবির মানুষটি! প্রথম অস্ত্রাঘাতের গৌরব অর্জন করল সে! মরিয়া হ'য়ে আক্রমণ চালায় ইশাক। মুহূর্ত্তে মুহূর্ত্তে আগুন জ্বলে ওঠে দুটি ইস্পাতের দন্ত-ঘর্ষণে।

"তোমার ভুল হচ্ছে ইশাক, উর্দ্ধ-বক্ষের পর নিম্নকোটি করতে গেলে তামেচার এক আঘাতেই তুমি শেষ। সাবধান!" বলতে বলতে প্রতিপক্ষের শরীরে আবার একটি অস্ত্রলেখা এঁকে দেন ব্রহ্মচারী।

তারপরই নিজেকে একটু দূরে সরিয়ে নিয়ে বলেন, "তুমি যাও ইশাক। চুণারের ভাগ্য বিরূপ। তোমাকে মেরে সে ভাগ্যকে ফিরিয়ে আনা যাবে না। তবে এটাও জেন যে তোমরাই হচ্ছ চুণারের অশুভ গ্রহ।"

কথা শেষ করে আর সেখানে দাঁড়ান না ব্রহ্মচারী। গুহামুখ দিয়ে ভিতরে প্রবেশ না ক'রে তার পাশ দিয়ে চলে যেতে থাকেন। শুভ্র দেহখানির ওপরে স্বেদ-কণাগুলি চাঁদের আলোয় চিকচিক করতে থাকে। যেন শত শত উর্ণনাভ-অক্ষি বিষাক্ত দৃষ্টিতে তাকিয়ে আছে ইশাকের দিকে।

চিরদিন শান্ত উদাত্ত অজান্ধ্বনিতে ঘুম ভাঙে দবীরের। সেদিন ঘুম ভেঙে গেল তার ব্যতিক্রমে। কতকগুলি মানুষের উত্তেজিত মিলিত কণ্ঠস্বর যেন ধাক্কা দিয়ে দিয়ে ঘুম ভাঙিয়ে দিল তার। উঠে পড়ে দবীর। চোগাটা গায়ে চাপিয়ে বাইরে এসে দাঁড়ায়। দেখে মীর আহ্মদ আর মীর দাদের সঙ্গে উত্তেজিত ভাবে কি সব আলোচনা করছে তাজ খাঁ। ওদিকে মালিকার মহলে বর্ত্তিকার ঔজ্জ্বল্য দেখে বোঝা যায় উত্তেজনা সেখানেও কিছু কম নেই। এরই ভেতরে ওয়াহিদা এসে কুর্ণিশ করে তাজ খাঁকে। ভাষায় প্রকাশ করতে হয় না তাকে কেন এ কুর্ণিশ। তার মুখের দিকে মুহূর্ত্তের জন্যে একবার তাকিয়েই মুখ ফিরিয়ে নেয় তাজ খাঁ। মীর আহ্মদের দিকে চোখ রেখে বলে, "চল যাচ্ছি।" তারপর স্পষ্টভাবে মীর আহ্মদকে হুকুম জানায়, "দাঁড়াও, এখুনি আসছি।"

মালিকার মহলের দিকে চলে যায় তাজ খাঁ। দবীরও ফিরে যেতে থাকে নিজের ঘরের দিকে। মাথার ভেতরে এক অশুভ আশঙ্কা। একটা কিছু যে হ'য়েছে তা সুনিশ্চিত। দুর্গের পূর্বদিকে কিছু সৈন্যকেও

সুসজ্জিত দেখা গেল। কিন্তু সৈনাধ্যক্ষ আব্বাস খাঁকে দেখা যাচ্ছে না কেন? তাহ'লে কি এখন থেকে মীর আহ্‌মদরা নিজেরাই সৈন্য পরিচালনা করবে? কথাটা চিন্তা করতে নিজেকেই কেমন অসহায় মনে হয় তার। ঘরের ভেতরেও তেমন স্বস্তি পায় না। বাঁদীদের ঘরের পাশ দিয়ে গিয়ে দাঁড়ায় দুর্গের উত্তর-প্রান্তে। গঙ্গার বুকে পাল তুলে দিয়ে চলেছে সওদাগরী নৌকাগুলি। কেমন নিশ্চিন্ত ওদের জীবন! দস্যু তস্করের ভয় একেবারে যে নেই তা নয়। কিন্তু সেই ভয়ের রাস্তাটুকু কোন রকমে পেরিয়ে যেতে পারলেই আবার গা মেলে দেওয়া যায় নিশ্চিন্ততার বাতাসে। আর তাদের? রাজনীতির কুটিল আবর্ত প্রতিমুহূর্তে ক্ষইয়ে নিয়ে যাচ্ছে পায়ের নীচেকার মাটি। সতত সজাগ দৃষ্টি রাখতে হয়। মুহূর্তের অন্যমনস্কতায় ঘটে যেতে পারে বিরাট বিপর্যয়। ভাল লাগে না এসব। আর যা ভাল লাগে, তাজ খাঁর পুত্র হয়ে তা কাউকে বলবার নয়। একখানি শান্তির ঘর আর দুটি পরিশ্রমের ফসল। কিন্তু তা যে আর হওয়ার নয়! একটা টানা দীর্ঘশ্বাস ফেলে দবীর।

সেই দীর্ঘশ্বাসকে ব্যঙ্গ করেই বুঝি খিল্‌খিল্ ক'রে হেসে ওঠে কে। চম্‌কে ফিরে দাঁড়ায় দবীর। ওয়াহিদা। সেও এসে দাঁড়িয়েছে প্রাচীরের কাছে। দবীর ফিরে তাকাতেই কুর্ণিশ করে বলে, "ছোট মালিকের ঘুমের ব্যাঘাত হল আজ।"

অন্য সময় হ'লে হয়ত' ওয়াহিদার ওপরে রেগেই যেত দবীর। কিন্তু ঐ বাঁদীটিকেই যেন এখন এই মুহূর্তে পরম আকাঙ্খিতা বলে মনে হয় তার। জিজ্ঞাসা করে, "কি হ'য়েছেরে?"

"সে অনেক কাণ্ড। নতুন বেগমের ঘরে যান না, উনিই বলবেন আপনাকে।"

"কেন, তুই বলতে পারিস্ না?" একটু অসন্তুষ্ট ভাবেই বলে ওঠে দবীর।

"বলতে মানা করেছেন যে।" বলে একটু অর্থপূর্ণ হাসি হাসে বাঁদী, "আপনারত' আর ওখানে যেতে বারণ নেই।"

"কি বলছিস তুই?" চোখ দুটি জ্বলে ওঠে দবীরের।

ওয়াহিদাও বোঝে এই কঠিন মানুষটির মনে তার ছলাকলা কোন প্রলোভনই জাগাতে পারবে না। উপরন্তু মালিকের কানে উঠে এক বিশ্রী আকার ধারণ করবে। তাই সঙ্গে সঙ্গে নরম হয়ে যায় সে। হাত জোড় ক'রে বলে, "আমি সত্যি কথাই বলেছি ছোট মালিক। আমরা বাঁদী, আমাদের ওপরে যেমন হুকুম থাকবে তেমনিত' বলব।"

সত্যিইত, ওদেরই বা দোষ কি? চিন্তার মোড় ঘোরে দবীরের, মালিক যদি তার মর্যাদা না রাখে, বাঁদী নোকরে আস্কারা পাবেই।

মনের ভাষা পড়বার ক্ষমতা স্ত্রীলোকদের জন্মগতভাবেই পাওয়া। ওয়াহিদাও পড়তে পারে দবীরের মনের অনুতাপকে। সঙ্গে সঙ্গে আর একটু ঘনিষ্ঠ হওয়ার চেষ্টা করে সে। জিজ্ঞাসা করে, "দরিয়ার পানি বড় ঘোলা, না ছোট মালিক? আর মাঝে মাঝে পাক?"

উত্তর দেয় না দবীর। দরিয়ার পানি ঘোলা হতে পারে কিন্তু তার বুকে যারা বাস করে তারা অনেক সহজ সরল। প্রাচীরের আবদ্ধতা দিয়ে ওদের ঐ মুক্ত বাতাসকে ভারি করে তোলা হয়নি। লোক দেখান মিথ্যা আড়ম্বরেও ওরা নেই। আর এরা? একবার ভেবেও দেখেনা যে কতবড় ঠুনকো জিনিষের ওপরে পাতা ওদের সিংহাসন কিছুই নেই। যতক্ষণ এই জিম্মাদারীর নোকরী ততক্ষণই এই জমজমাটি। তারপর বাদশাহের হুকুম-নামা নিয়ে আর একজন জিম্মাদার এলেই ফুৎকারে নিভে যাবে সমস্ত রোশনাই। ধ্যেৎ, আর ভাল লাগছে না এখানে। ঘুরে দাঁড়াতে গিয়ে চোখ পড়ে ওয়াহিদার দিকে। স্থির দৃষ্টিতে তারই মুখের দিকে তাকিয়ে রয়েছে। মেজাজের সুরটা আবার একটু চড়ে যায়।

"কি দেখছিস্ ?"

দবীরের গলার স্বরে ঈষৎ কাঠিন্য প্রকাশ পেলেও তা গায়ে মাখে না ওয়াহিদা।

"মালিক সাঁতার জানেন ?" মুচকি হেসে জিজ্ঞাসা করে সে। "ভরা দরিয়ায় সাঁতার দিয়ে দেখেছেন কখনও ?"

অসহ্য! নাসীনারও অনেক রকম দোষ ছিল। কোথায় কি ঘটছে সেদিকে ছিল তার প্রখর দৃষ্টি। আর সেই খবরগুলি সে ফিসফিসিয়ে বেড়াত সকলের কানে কানে। মালিকা আর তাজ খাঁ সম্বন্ধেও ঐ রকম এক ঘটনার কথা বলেছিল তার আম্মাজানের কাছে। ইচ্ছা না থাকলেও শুনে ফেলেছিল সে। আর তারপরই ছুটে গিয়েছিল মায়ের ঘরে ঐ বাঁদীটিকে উচিত শিক্ষা দেবে বলে। কিন্তু কিছুই করতে হয়নি তাকে। তার মা বেশ শান্তভাবেই কাজ থেকে ইস্তফা দিয়ে দিয়েছিল তাকে।

কিন্তু সে ছিল এক রকম। আর এই ওয়াহিদা ? কি যে ও চায় ঠিক বোঝা যায় না। কোথা থেকে এত সাহসই বা পেল সে ? ভাবতে ভাবতেই আবার অন্যমনস্ক হ'য়ে যায় দবীর। ওধারে যে উত্তেজনাটা লক্ষ্য করেছিল সে তার প্রকৃত কারণটি এখনও জানা হ'ল না ত' ! তাড়াতাড়ি আবার ওধারের প্রাঙ্গনের দিকে চলে সে।

ফাঁকা প্রাঙ্গনের ওপরে এসে দাঁড়ায় দবীর। মীর আহ্মদ, মীর দাদ আর ওধারের সিপাহ্ কয়জন নেই। কোথায় চলে গিয়েছে তারা। অতএব জানবারও উপায় নেই, কি এমন বিশেষ ঘটনা ঘটেছে এই চুণারের বুকে যার জন্যে দু'জন নায়েবে-সিপাহ্শালারকে সিপাহ্ নিয়ে ছুটতে হয়েছে। চিন্তা-উর্ণনাভটা ব্যর্থভাবে তার জাল বুনবার চেষ্টা করে চলেছে। পারছে না। অবস্থান ক্ষেত্রটি ছাড়া

আর সবদিকেই এক বিরাট শূন্যতা। পায়ে পায়ে এগিয়ে চলতে থাকে সে। জেগে উঠেছে দুর্গ। দুর্গমধ্যে অবস্থানকারী সিপাহ্‌রা তাদের নিত্যকর্মে ব্যস্ত। একটু অবাক হয় তারা তাদের প্রভু-পুত্রকে এধারে আসতে দেখে। এ যেন এক নিয়মের ব্যতিক্রম ঘটে গেল আজ। দুর্গের দক্ষিণাংশে বড় একটা যায় না দবীর। ভাল লাগে না তার। হঠাৎ দাঁড়িয়ে যায় সে। তারপরই ঘুরে দাঁড়িয়ে হন্ হন্ ক'রে এগিয়ে যেতে থাকে দুর্গের প্রবেশ পথের দিকে।

আব্বাস খাঁর বাড়ীর সামনে এসে যখন দাঁড়ায় দবীর তখন রোদের গায়ে আঁচ ধরেছে। বাড়ীর পাশেই বট গাছটার গায়ে টিয়া আর চন্দনার কুজন-কোলাহল। বারান্দার ওপরেই দাঁড়িয়েছিল আব্বাস খাঁ। দবীরকে আসতে দেখে অর্দ্ধোচ্চারিত আহ্বান জানায়, "এস দবীর।" এতদূর থেকে সে শব্দ স্পষ্ট শুনতে পায় না বটে দবীর কিন্তু সেটা যে প্রত্যাখ্যান নয় তা বেশ বুঝতে পারে। তাহ'লেই হ'ল। নিজেরও মনের এমন অবস্থা যে একটু আশ্রয় না হলে আর চলছে না তার।

এগিয়ে এসে দাঁড়ায় আব্বাস খাঁর সামনে।

"শুনেছ সব ?" জিজ্ঞাসা করে সিপাহ্‌শালার।

"কিছুই না।" ক্ষুব্ধ স্বর দবীরের।

"বলবেও না। আমি জানতাম। আমাদের নসীবের খুঁটি নড়ে উঠেছে।"

"ঘটনাটা কি ?"

"ঘটনা যে কি ঠিক জানি না। তবে এইটুকু শুনেছি যে ইশাক আহত হয়েছে। এবং আততায়ী হচ্ছেন পর্বতের গুহায় যে ব্রহ্মচারী থাকেন, তিনি।"

"হঠাৎ ?"

"কি ক'রে বলব, বল ? যে সিপাহ্‌টি খবর দিয়ে গেল সে তো

